মন্দিরে গিয়ে প্রথমে পূজা দিলেন, তারপর কেপ-কমোরিনে ভারত-মহাসমুদ্রের কোলে সূর্যাস্ত দেখার বাসনায় শিলাখণ্ডের উপর ধ্যানস্থ হয়ে বসলেন। বিষণ্ণ সন্ধ্যার করুণ আভা ছড়িয়ে পশ্চিম সমুদ্রে সূর্য অস্ত গেল। চারিদিকে আঁধার নেমে এসেছে, শিলাখণ্ডের উপর সমুদ্রতরঙ্গের মুহুর্মুহু আঘাত যেন বার বার করে তাকে বলছে—'হেথা নয়, হেথা নয়, অন্য কোথা অন্য কোনোখানে।'

সহসা ভদ্রলোকের অন্তরে এক গভীর উপলব্ধি উদ্ভাসিত হয়ে উঠল। সত্যিই তো, তাঁর দীর্ঘ বৎসরের কঠিন পরিশ্রমের ফল এ ভাবে বিনষ্ট করা উচিত নয়। এ-দেশে যদি না হয়, অন্য কোথা অন্য কোনো দেশে চেষ্টা করে দ্যাখো!

বাড়ি ফিরে এসে গবেষণার পাণ্ডুলিপি আপন সন্তানের মতো বুকে জড়িয়ে ধরে সমস্ত রাত জেগে বসে রইলেন, দুই চোখে অবিরাম জলধারা।

পরদিন সকাল হবার সঙ্গে সঙ্গে বিগত রাত্রির সব গ্লানি মন থেকে ধুয়ে মুছে পরিষ্কার হয়ে গেল। উনি জানতেন যে, ফরাসী দেশ ছিল ইউরোপের সংস্কৃতির কেন্দ্র, সে-দেশে সম্মানলাভ করলে সঙ্গে সঙ্গে তা সমগ্র ইউরোপে আলোর মতো ছড়িয়ে পড়বে। সেইদিনই তিনি ফ্রান্সের সরবর্ন বিশ্ববিদ্যালয়ে তাঁর থীসিস্ পাঠিয়ে দিলেন ডক্টরেটের আবেদনপত্র সমেত।

মাস ছয় বাদে বিশ্ববিদ্যালয়ের রেক্টর এক পত্রে জানালেন তাঁর থীসিস্ গৃহীত হয়েছে, তিনজন বিশিষ্ট পণ্ডিতের কাছে তা পরীক্ষায় পাঠানো হল।

এই চিঠির পর একটা মাসও পার হয়নি, হঠাৎ এক কেব্‌ল এসে হাজির, অবিলম্বে তাঁকে প্যারিসে উপস্থিত হতে হবে।

পরের মাসেই প্যারিসে গিয়ে হাজির, আর হাজির হওয়া মাত্র তাঁকে নিয়ে লোফালুফি শুরু হয়ে গেল। ইউনিভার্সিটি হল-এ বিরাট সম্বর্ধনা। ডীন অব ফ্যাকালটিজরা উপস্থিত, প্রফেসর রীডার

লেকচারার সবাই। ফরাসী দেশের সেরা পণ্ডিতদের উপস্থিতিতে তাঁকে ডকটরেট দেওয়া হল এবং তাঁর সম্বন্ধে বক্তৃতা দিতে উঠে পণ্ডিতরা একবাক্যে বললেন যে, এমন পাণ্ডিত্যপূর্ণ তথ্যসমৃদ্ধ মৌলিক গবেষণা এর আগে আর কোনো ভারতবাসীর কাছ থেকে তাঁরা পাননি।

ফরাসী সরকারের প্রেসিডেন্ট ছিলেন সেই সম্বর্ধনা অনুষ্ঠানের সভাপতি। সভাপতির ভাষণে তিনি ফরাসী দেশের পক্ষ থেকে ঘোষণা করলেন যে, এই ভারতীয় পণ্ডিতকে তাঁর মহামূল্যবান গবেষণা কার্যের জন্য সর্বোচ্চ সম্মানে ভূষিত করে আমি ও আমার দেশ ধন্য হতে চাই, এখন থেকে তাঁর উপাধি হল "মঁশিয়ে গুল-ফ্রাঁস"।

সঙ্গে সঙ্গে সে-দেশের সংবাদপত্রের যত রিপোর্টার আর প্রেস ফটোগ্রাফার ছেকে ধরল। প্রশ্নের পর প্রশ্ন, ছবির পর ছবি। পরদিন সকালে ফরাসী দেশের সবকয়টি দৈনিক কাগজে তাঁর ছবি লাইফস্কেচ এবং তাঁর থীসিসের বিষয়বস্তু নিয়ে সুদীর্ঘ আলোচনা।

রাতারাতি সেই ভারতীয় ভদ্রলোক সারা ইউরোপে বিখ্যাত হয়ে গেলেন। ইউরোপের একটা মস্ত গুণ হচ্ছে যে, পণ্ডিত, শিল্পী, সাহিত্যিক, গায়ক, নর্তকী প্রভৃতিকে নিয়ে মাতামাতি করতে এরা ভালবাসে। তাছাড়া এ নিয়ে ইউরোপে রেশারেশিও আছে খুব। সংস্কৃতির সমঝদারিতে এক দেশ আরেক দেশের তুলনায় পিছিয়ে থাকবে, তা কখনই হতে দেবে না। সুতরাং সঙ্গে সঙ্গে সেই ভারতীয় ডক্টর মঁশিয়ে গুল-ফ্রাঁসের আমন্ত্রণ এল ইটালীর রোম নগরীতে।

সেখানেও বিরাট সম্বর্ধনা,সেই সঙ্গে তাঁকে রাষ্ট্রীয় উপাধি দেওয়া হল "সিনর গুলোনিনি"।

ফরাসী বিশ্ববিদ্যালয়ের ভারতীয় ডক্টরেট সিনর গুলোনিনি এবার আমন্ত্রণ পেলেন জার্মানীর কাছ থেকে। বার্লিনে রাইখস্টাগের বিরাট সুউচ্চ বক্তৃতামঞ্চে তুলে সে-দেশের চ্যান্সেলার বললেন যে, জার্মান

জাতি এমন একজন গুণী ভারতীয়কে সর্বপ্রথম ডক্টরেট উপাধিতে ভূষিত করার সৌভাগ্য থেকে বঞ্চিত হয়ে গভীরভাবে দুঃখিত। তথাপি আজকের এই মহতী জনসভায় বেদ ও উপনিষদ, কালিদাস ও রবীন্দ্রনাথের দেশ থেকে আগত এই মহাজ্ঞানী পণ্ডিতকে জার্মান জাতির শ্রেষ্ঠ সম্মানে ভূষিত করা হল, ইনি আজ হলেন—"হের ফন গুলেন্‌বের্গ"।

সঙ্গে সঙ্গে আকাশ বিদীর্ণ করে অগণিত জনতা তিনবার সমবেত কণ্ঠে ধ্বনি তুললেন—হাইল ইণ্ডিস্কি, হাইল ডয়েশল্যাণ্ড, হাইল গুলেনবের্গ।

জার্মানীর পরেই এবার তাঁকে যেতে হল সোভিয়েট রাশিয়ায়, মস্কোর রেডস্কোয়ারে তাঁর বিপুল সম্বর্ধনা। ওদেশে কবি, সাহিত্যিক, শিল্পীদের সম্বর্ধনা না কি মাঠে-ময়দানে না করে উপায় নেই। জনতার চাপ এত বেশি যে, কোনো প্রশস্ত হলঘরে স্থান সংকুলান সম্ভব হয় না। ওদেশের জনতা শুধু কবির দর্শন লাভে বা আবৃত্তি শুনে সন্তুষ্ট নয়, তার কোটপ্যাণ্ট জুতো মোজা খুলে না নেওয়া পর্যন্ত জনতার ভক্তি-শ্রদ্ধার পুরো নিদর্শন নাকি দেখানো হয় না। সেই কারণে নিজেদের দেশের কোনো শিল্পীকে তারা রেডস্কোয়ারে ছাড়া অন্যত্র কোথাও সম্বর্ধনা দেয় না, ভারতীয় হলে তো কথাই নেই।

সেই রেডস্কোয়ারেই ভারতীয় ডক্টরের সম্বর্ধনা। লক্ষ লক্ষ লোকের সমাবেশ, শুধু মাথার পর মাথা, তোড়ার পর তোড়া ফুল। মহামান্য স্তালিন ভারতীয় গুণীকে নিয়ে রোস্ট্রামে আরোহণ করা মাত্র সমবেত জনতার শত লক্ষ কণ্ঠ ধ্বনি তুলল—হো হো হো। স্তালিন ডান হাতে ভারতীয় ভদ্রলোকের বাম হস্তের কব্জি শূন্যে তুলে ধরে বললেন—সোভিয়েট যুক্তরাষ্ট্রের প্রথা অনুসারে আমরা এই ভারতীয় গুণীকে যথাযোগ্য সম্মান জানিয়ে নূতন নামে অভিষিক্ত করতে চাই। আজ থেকে তাঁর উপাধি হল – কমরেড গুলেন্‌কভ।

সঙ্গে সঙ্গে রেডস্কোয়ারের আকাশ বাতাস মুখরিত করে লক্ষ

লক্ষ জনতা তিনবার ফুলের তোড়াসমেত হাত শূন্যে নিক্ষেপ করে ধ্বনি তুলল—হো, হো, হো।

সভা ভঙ্গ হওয়ামাত্র সেই বিপুল জনতা আগে কেবা ফুল করিবেক দান তারি লাগি কমরেড গুলেন্‌কভের দিকে ধাওয়া করল। এবার বুঝি প্যাণ্ট কোট খুলে নিয়ে যায়। কিন্তু ভারতীয় অতিথি, তাই পুলিশের বেষ্টনী ভেদ করে এগিয়ে আসা সম্ভব হল না। পুলিশ বেধড়ক বেটন চালালে, কত লোক যে পালিয়ে গেল ভয়ে, কত-লোকের মাথা হল ফাটা।

মস্কো সম্বর্ধনার সচিত্র সংবাদ প্রাভদা আর ইজভেস্তিয়ায় ছাপা হওয়ার সঙ্গে সঙ্গে বৃটিশ পার্লামেণ্টের টনক নড়ল। কে এই ভারতীয়, যাকে নিয়ে সারা ইউরোপ এত সোরগোল তুলেছে! এমন কি সোভিয়েট রাশিয়া পর্যন্ত।

লেবার পার্টির ক্লিমেন্স এট্‌লি তখন প্রাইম মিনিস্টার। জরুরী কেবিনেট মিটিং ডাকলেন। সদস্যদের বুঝিয়ে বললেন যে, বৃটিশ সাম্রাজ্যের এক ভারতীয় প্রজাকে নিয়ে সারা ইউরোপের স্বাধীন রাষ্ট্রগুলি যে-ভাবে সম্মান জানাচ্ছে তাতে ভারতবর্ষকে তো আর পরাধীন রাখা চলে না। এতে বৃটিশ সরকারের প্রেস্টিজ অ্যাট স্টেক। রবীন্দ্রনাথকে উপলক্ষ করে একবার আমেরিকার লোকরা বলেছিল —you are the reason why India should be free। এঁকে নিয়েও আবার তারা সেই একই স্লোগান তুলবে। তারা বলবে, যে-দেশে বিবেকানন্দ, রবীন্দ্রনাথ, গান্ধী, নেহরু আর ডক্টর গুলফ্রাঁসের মত মনীষী জন্মায় এবং যে-দেশের এই সব মানুষকে নিয়ে সারা পৃথিবী এত সম্মান দেখায়, সেই ভারতবর্ষের মত সভ্যদেশকে পরাধীন রাখা বৃটিশ গবর্ণমেণ্টের পক্ষে গৌরবের বিষয় নয়।

ক্যাবিনেটের সদস্যরা একবাক্যে প্রধানমন্ত্রী এট্‌লিকে সমর্থন জানিয়ে বললেন—হক কথা। ভারতবর্ষের মত সভ্যদেশকে বৃটিশ

সরকারের পদানত রাখলে বিশ্বের কাছে বৃটিশ সরকারের মান মর্যাদা গৌরব কিছুই বাড়বে না, পরন্তু হেয় প্রতিপন্ন হতে হবে। ক্যাবিনেটে ভারতবর্ষকে স্বাধীনতা দেবার সিদ্ধান্ত হয়ে গেল। এট্‌লি সঙ্গে সঙ্গে লর্ড মাউন্টব্যাটেনকে ভারতে পাঠিয়ে রাতারাতি ভারতবর্ষকে স্বাধীনতা পাইয়ে দিলেন।

এদিকে সেই ভারতীয় ডক্টরেট তখন চীন দেশে গিয়ে উপস্থিত। তখনো মাও সে-তুং-এর রাজত্ব আসেনি, কুয়োমিনটাং-এর রাজত্ব। চিয়াং-কাই-শেকের আমন্ত্রণে সে-দেশে যাওয়া মাত্র চীন সেই ভারতীয় গুণীকে উপাধি দিলেন—গুলিয়াৎসেন। চীন দেশের মহান নেতা সানিয়াৎসেন নামের ঐতিহ্যবাহী এই পদবী তৎকালীন চীনের শ্রেষ্ঠ সম্মান।

স্বাধীন ভারতবর্ষের প্রধানমন্ত্রী জহরলাল নেহরু তখন ভারত-বর্ষের নন-অ্যালাইনমেণ্ট নীতি নিয়ে মাথা ঘামাচ্ছেন এবং লণ্ডনের ইণ্ডিয়া হাউসের হর্তা-কর্তা কৃষ্ণ মেননের সঙ্গে গভীর রাত্রে টেলিফোনযোগে গোপন শলা পরামর্শ চলছে।

আসল খবরটা জানিয়ে দিল কৃষ্ণ মেনন। ভারতবর্ষের স্বাধীনতা প্রাপ্তির গোপন খবর। সেই সঙ্গে কৃষ্ণ মেনন নেহরুকে এটাও জানালেন যে, অবিলম্বে সেই ভারতবাসী ডক্টরকে দেশে ফিরিয়ে এনে যথাযোগ্য সম্বর্ধনা আর সম্মান না দিলে স্বাধীন ভারতের মুখে চুনকালি পড়বে।

নেহরু চমকে উঠলেন। তাই তো! বিদেশে কে এক ভারতীয় ডক্টরকে নিয়ে খুব হৈ-চৈ হচ্ছে এখবরটা তিনিও যেন বিদেশী কাগজে দেখেছেন বলে মনে হচ্ছে! সঙ্গে সঙ্গে ডাক পড়ল তাঁর ভারতবর্ষে। একযোগে ভারতের রাষ্ট্রপতি ও প্রধানমন্ত্রীর আমন্ত্রণ।

ডক্টর গুলিয়াৎসেন তখন চীন থেকে জাপানে গিয়ে উপস্থিত। টোকিও শহরে রাজা হিরোহিতোর প্রাসাদে তখন বিরাট ভোজসভা।

জাপানের পক্ষ থেকে তাঁকে উপাধি দেওয়া হল ডক্টর গুলে-

কাওয়া। ভোজনপর্ব সমাধার পর নানা বর্ণের বসন ভূষণে সজ্জিতা জাপানী সুন্দরী গেইশারা নাচের আসরে আবির্ভূতা হয়েছেন এমন সময় ভারতীয় রাষ্ট্রদূত এসে জাপানী প্রথায় কাওটাও করে ডক্টর গুলেকাওয়ার হাতে ভারতবর্ষের রাষ্ট্রপতি আর প্রধান মন্ত্রীর অভিনন্দন ও আমন্ত্রণ লিপি দিলেন। চিঠি পেয়ে ভারতীয় ডক্টর অভিভূত হয়ে গেলেন। এতদিন পরে দেশ তাঁকে স্মরণ করল! কিন্তু তখনো তাঁর কাছে আরো অনেকগুলি দেশের নিমন্ত্রণ এসেছে এবং তিনি তা গ্রহণও করেছেন। জানিয়ে দিলেন যে, নিজের দেশ তাঁকে ডেকে পাঠিয়েছে এর চেয়ে আনন্দ আর গৌরবের বিষয় আর কী হতে পারে। তবে দেশে ফেরার আগে তিব্বত, পাকিস্তান ও ইরান হয়ে ভারতে ফিরবেন, সুতরাং আরো মাসখানেক সময় নেবে।

জাপান.থেকে প্রথমে গেলেন তিব্বতে। পাঞ্চেন লামার দরবারে তিব্বতের তাবৎ পণ্ডিতের সমাবেশ। চায়ের বাটিতে মাখনের ড্যালা ফেলে তাঁকে আপ্যায়িত করে উপাধি দেওয়া হল গুল্‌চেন্‌ লামা।

সেখান থেকে চলে এলেন পাকিস্তানে। করাচীর সমুদ্রোপকূলে পাকিস্তানের কবিকুল অনেক গজল আর শায়ের শোনালেন তাঁকে বরেণ্য অতিথির সম্মান দিয়ে। সেই সঙ্গে সে-দেশে তাঁর উপাধি হল—গুল্‌ মহম্মদ।

এবার যেতে হল গোলাপ আর বুলবুলের দেশ ইরানে। গোলাপ ফুলে সজ্জিত মঞ্চে বসিয়ে তাঁকে খেতাব দেওয়া হল গুলেন শাহ।

এতদিন পর বহু দেশ ঘুরে রাজকীয় সম্মানে ভূষিত হয়ে তাঁর স্বদেশে প্রত্যাবর্তনের পালা। ভারতের সবগুলি বিশ্ববিদ্যালয় তাঁর আগমনের প্রতীক্ষায় দিন গুণছে। সবাই প্রস্তুত হয়ে আছে তাঁকে 'ডক্টর অনরিয়াস কজা' দেবার জন্য।

ভারতবর্ষে ফিরেই তিনি প্রথমেই চলে গেলেন কন্যাকুমারীর মন্দিরে। জগৎজোড়া সাফল্যের জন্য পূজা দিলেন, কেপ-কমো-

রিনের সেই শিলাখণ্ডের উপর বসে ধ্যানসমাহিত চিত্তে ভারতের সেবায় নিজেকে উৎসর্গ করার সঙ্কল্প নিলেন।

তারপর গেলেন মাদ্রাজে। মাদ্রাজবাসী তাঁকে পেয়ে ধন্য হল। টাউন হলে বিচার সম্বর্ধনা সভায় সর্বপল্লী রাধাকৃষ্ণণ তাঁকে 'অবিনাশী গুললিঙ্গম্' উপাধিতে ভূষিত করে বললেন—আপনি অগাধ গুণ-সম্পন্নই শুধু নহেন, অপার গুলসমুদ্রে আপনি নির্ভীক নাবিক। আপনাকে দেখিয়া আমাদের বিস্ময়ের সীমা নাই।

মাদ্রাজের পাট চুকিয়ে তাঁকে যেতে হল রবীন্দ্রনাথের পীঠস্থান বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে। আম্রকুঞ্জে সম্বর্ধনার আয়োজন, মন্দিরা-সহ আশ্রম-বালিকারা তিন পা-এগোনো দুপা-পিছোনো মনিপুরী নৃত্যে স্বাগত জানালেন এবং উপাচার্য ছাতিম গাছের পাতা তাঁর হাতে তুলে দিয়ে উপাধি দিলেন—গুলিকোত্তম্।

এদিকে দিল্লীর দরবারে তখন সাজ সাজ রব পড়ে গেছে। রাষ্ট্রপতি ভবন সংলগ্ন মোগল উদ্যানে সম্বর্ধনার বিরাট আয়োজন। ভি-আই-পিরা সস্ত্রীক ও সবান্ধবী আমন্ত্রিত, মোগল উদ্যানে প্রজাপতির হাট। দিল্লীতে যতগুলি আকাদমী আছে সবগুলির পক্ষ থেকে তাঁকে মানপত্র দেওয়া হল এবং সেই সঙ্গে উপাধি দেওয়া হল—গুল্মবিভূষণ।

শুধু সম্বর্ধনা আর উপাধি দিলেই তো হবে না, জগৎবরেণ্য এই মহামনীষীকে ভারতবর্ষের কোথাও গুরুত্বপূর্ণ কাজে আটকে রাখা প্রয়োজন।

সঙ্গে সঙ্গে কেবিনেট মিটিং বসে গেল এবং সর্বসম্মতিক্রমে স্থির হল, লোকসভার উপনির্বাচনে হায়দ্রাবাদের গুলবার্গা থেকে দাঁড় করিয়ে সরাসরি কেন্দ্রীয় মন্ত্রিত্বে তাঁকে বহাল করা হবে।

ভোম্বলদা থামলেন। পকেট থেকে সিগারেট বার করে ধরালেন। দেয়াল ঘড়িটার দিকে তাকালেন, দেড়টা বেজেছে। টিফিন পিরিয়ড শেষ, ক্যাশিয়ারবাবুর ডাক আসেনি।

অধৈর্য হয়ে ভোম্বলদা ঘন ঘন সিগারেটে টান দিচ্ছেন আর পা নাচাচ্ছেন।

ওদিকে বাদল রাখাল আর ডেস্‌পাচ ক্লার্ক নরেন এতবড় একটা কাহিনী শুনে ভ্যাবাচাকা মেরে গিয়েছে। স্বনামধন্য ব্যক্তিটির নাম একবারও ভোম্বলদা উচ্চারণ করেননি অথচ নামটি জানবার আগ্রহে অধীর অপেক্ষায় তারা ভোম্বলদার মুখের দিকে বিস্ফারিত চোখে তাকিয়ে।

ওদের উৎকণ্ঠায় ফেলে রেখে ভোম্বলদা নির্বিকার। পা নাচাচ্ছেন আর সিগারেট টানছেন, ধোঁয়া ছাড়ছেন আর পা নাচাচ্ছেন। অবশেষে ভোম্বলদাই মুখ খুললেন, বললেন, 'এই ভারতীয় ডক্টরটি কে, কিছু বুঝতে পারলি ?'

বাদল বললে, 'না ভোম্বলদা, কিছুই তো বুঝতে পারলাম না।'

ভোম্বলদার ঠোঁটে আবার সেই বাঁকা হাসি। বললেন, 'কেরানীর কাজ করে করে মাথাটা তো গোবরের সার করে বসে আছিস। বুঝবি কি করে।'

উৎকণ্ঠা চেপে রাখতে না পেরে ডেসপাচ্ ক্লার্ক নরেন বললে, 'নামটা বলেই ফেলুন না দাদা, কেন আর আমাদের নিয়ে খেলাচ্ছেন।'

গম্ভীর গলায় ভোম্বলদা বললেন, 'তবে শোন। ওঁর নাম ডক্টর গুল্‌জারিলাল নন্দা।'

'এঁ্যা!' তিনজনেই একসঙ্গে আঁৎকে উঠলো।

ভোম্বলদা আবার বললেন, 'থীসিসটা কী নামে বই আকারে ছাপা হয়েছে জানিস ?'

'না তো',—তিনজনে একসঙ্গেই বলে উঠল।

ভোম্বলদা আবার ধমকের সুরে বললেন,'কিছুই তো জানিস না। ওদিকে স্বাধীন ভারতের নাগরিক বলে গর্ব করিস। চাকরির উন্নতি তোদের কোনোকালেই হবে না। ইণ্টারভিউ হলে ভাইভাভোসিতেই

গোল্লা। জেনে রাখ, ভবিষ্যতে কাজ দেবে। থীসিসটার নাম, 'ভারতবর্ষের প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনা'।

এবার বাদল রাখাল আর ডেসপাচ ক্লার্ক নরেনের মুখে আর রা নেই।

বেয়ারা কেষ্টা এসে খবর দিলে, ক্যাশিয়ারবাবু ডাকছেন মাইনে নেবার জন্যে।

সঙ্গে সঙ্গে তড়াক করে লাফিয়ে উঠলেন ভোম্বলদা।

বাদল হঠাৎ বলে উঠল, 'ভোম্বলদা, আমরা মত পরিবর্তন করলাম। 'গুল্মাবতার' উপাধিটা ব্রজদাকে না দিয়ে আপনাকেই আমরা দেব।'

ঘর থেকে চৌকাঠ পার হয়ে করিডরে পা দিয়ে ভোম্বলদা বললেন, 'তোদের যা-ইচ্ছে তোরা কর। আমার এখন কথা বলবার সময় নেই।'

কিছুদূর এগিয়ে গিয়ে হঠাৎ ভোম্বলদা আবার ফিরে এসে ইস্কুল-মাস্টারের মত প্রশ্ন করলেন, 'ঈশবস্ ফেবল্স-এর বাংলা কী হবে বলতে পারিস?'

বাদল সপ্রতিভ হয়ে বললে, 'এ আর শক্ত কি, ঈশপের গল্প, ছেলেবেলায় আমরা পড়েছি।'

ভোম্বলদা খেঁকিয়ে উঠে বললেন, 'এই বিদ্যে নিয়ে জন্মেছিস বলেই তো তোদের এই হাল। ও কথাটার বাংলা তর্জমা হবে 'ঈশব গুল।' তোদের শিক্ষা অধিকর্তা শুনছি ইংরিজি কথার বাংলা পরিভাষা তৈরীর জন্য কমিটি বসিয়েছে, সেখানে পাঠিয়ে দিস। সরকারী কেরানীদের পরিভাষা পাঠ্য পুস্তকে চালিয়ে দিতে পারবে।'

ভোম্বলদা আর দাঁড়ালেন না। করিডর ধরে তাঁর দ্রুত পদধ্বনি মিলিয়ে গেল।

# ৫

ক্যাশিয়ারবাবুর কাছ থেকে মাইনে নিয়েই ভোম্বলদা আবার কী মনে করে ফিরে এলেন নিজের ঘরে।

বাদল রাখাল আর ডেস্‌পাচ ক্লার্ক নরেন তখন সবে আরেক রাউণ্ড চা আনিয়ে গুলতানি করছে, তাদের আলোচনার বিষয় ছিল ভোম্বলদার গুল, যার জন্যে আজকের টিফিনের ছুটিটাই ওদের মাঠে মারা গেল।

হঠাৎ ভোম্বলদাকে ফিরে আসতে দেখে ওরা তিনজনেই চুপ মেরে গেল। ওদের মনে তখন একমাত্র আশঙ্কা এই যে, ভোম্বলদা যখন বাড়ি না গিয়ে আবার ফিরে এসেছেন তখন আবার একটা গল্প ফেঁদে বসবেন। আর যদি তাই হয়, তা হলে তো সেদিনের মত কাজের দফা গয়া।

ভোম্বলদা কিন্তু সেদিকেই গেলেন না। এমন কি জমিয়ে গল্প বলতে হলে নিজের চেয়ারে জম্পেশ হয়ে বসা প্রয়োজন, সেদিকেও তাঁর কোনো উৎসাহ নেই।

একটা উদাসীন ভাব নিয়ে ভোম্বলদা পকেট থেকে কুড়িটা টাকা বাদলের দিকে এগিয়ে ধরে বললেন—'এই নে বাদল, তোর সেই কুড়ি টাকা। খুচরো-খাচরা আরো দু-চার টাকা যা তোর কাছ থেকে নিয়েছি তা আর শোধ করতে চাইনে। সব ঋণ একেবারে শোধ করে দিলে ভোম্বলদাকে হয়তো তোরা ভুলেই যাবি।'

বেশ কিছুটা অবাক ও অপ্রস্তুত হয়ে বাদল বললে—'সে কী

ভোম্বলদা, টাকাটা আজই ফেরত দেবার জন্য এমন ব্যস্ত হয়ে পড়লেন কেন!'

ভোম্বলদা মৃদু হেসে বললেন—'ভবিষ্যতের পথ খোলসা রাখবার জন্যেই টাকাটা ফেরত দিলাম। আবার প্রয়োজন হলে চাইব কোন লজ্জায়।'

নেশার প্রয়োজনে টাকা ধার চাওয়া ভোম্বলদার জন্মগত অধিকার, বাদল রাখাল আর ডেসপাচ ক্লার্ক নরেন তা জানত। ধার নিয়েই ভোম্বলদা একগাল হেসে বশংবদ হয়ে বলতেন—'বাঁচালি ভাই, তোরা আমাকে চিরঋণী করে রাখলি।' এবং ভোম্বলদার আর সব কথা এন্তের মিথ্যে হলেও এই একটি কথা অক্ষরে অক্ষরে সত্য—তা একাধিকবার একাধিক জনের কাছে প্রমাণিত হয়েছে।

টাকাটা বাদলের হাতে গুঁজে দিয়েই ভোম্বলদা যাবার জন্য ব্যস্ত হয়ে পড়লেন।

বাদল বললে—'ভোম্বলদা, আজ হঠাৎ এত তাড়াতাড়ি বাড়ি ফেরার জন্য ব্যস্ত হয়ে পড়লেন কেন?'

ভোম্বলদা সলজ্জ হেসে বললেন—'তোদের বৌদির কাছে কথা দিয়ে এসেছি যে, মাইনে পেয়েই সকলের ধার দেনা শোধ করে সোজা বাড়ি গিয়ে বাকি টাকাটা ওর হাতে তুলে দেব।'

ডেসপাচ ক্লার্ক নরেন বরাবরই একটু ঠোঁট-কাটা। দুম্ করে বলে বসলো—'যাক, এতদিনে ভোম্বলদার শুভবুদ্ধির উদয় হয়েছে।'

অন্যদিন হলে নরেনের কথায় ভোম্বলদা ফোঁস করে উঠতেন। আজ কেমন যেন একটা নির্লিপ্ত ভাব। কোনো উষ্মা প্রকাশ না করে শুধু বললেন—'শুভবুদ্ধি কি সাধে হয়েছে, গুঁতোর চোটে হয়েছে।'

গুঁতোটা যে কোত্থেকে কি ভাবে এসেছে তা বাদল রাখাল আর ডেসপাচ ক্লার্ক নরেন শুনেছিল। শুনেছিল শালুকের সেই মুরারীর কাছেই। নেশা করে ভোম্বলদা নিত্যি টাকা ওড়াচ্ছেন

আর ওদিকে ভোম্বলদার স্ত্রী সারা মাস পাড়াপড়শীদের কাছে চাল ডাল তেল মুন এমন কি আলু বেগুন ধার করে দু বেলা উদরান্নের ব্যবস্থা করেন। শত অভিযোগেও ভোম্বলদার সে-বিষয়ে কোনো ভ্রুক্ষেপ নেই। পাড়ার লোকরা বিরক্ত, ওদিকে পাড়ার ক্লাব 'শক্তি সংঘ'র ছেলেরা মুখিয়ে আছে ভোম্বলদাকে সমুচিত শিক্ষা দেবার জন্যে।

তারা জানতো আজ ভোম্বলদার মাইনে পাবার দিন। আপিসে বেরোবার সময় বড় রাস্তার মোড়েই শক্তি সংঘের আস্তিন গোটানো হুদো-হুদো ছেলেরা ভোম্বলদাকে ঘিরে ধরলে। তারা শাসিয়ে দিলে যে, আজ মাইনে নিয়ে বাসি মুখে সোজা বাড়ি এসে বৌদির হাতে সব টাকা তুলে দিতে হবে। ব্যতিক্রম হলে রক্ষা নেই।

আজ আপিসে এসেই মুরারী এই সব খবর দিয়ে রেখেছিল বাদল রাখাল আর নরেনের কাছে। ভোম্বলদার মুখে গুঁতোর কথা শুনেও ওরা চুপ করে রইল, কোনো মন্তব্য করল না।

ভোম্বলদা বললেন—'জানিস, আজ আপিসে আসবার সময় বাস্‌টা যখন ঠিক মাঝ গঙ্গায় এসেছে তখন মনে মনে মা গঙ্গার কাছে এই বলে মানত করলুম, মা গঙ্গা, আজ যদি ভালোয় ভালোয় তোমার বুকের উপর দিয়ে বাড়ি ফিরে আসতে পারি তাহলে তোমার কোলে পাঁচ টাকা সোয়া পাঁচ আনা বিসর্জন দিয়ে তোমার আশীর্বাদ চাইবো যেন আজ থেকে কোনো পাপ আমাকে স্পর্শ না করে।'

ভোম্বলদা শান্ত গম্ভীর গলায় কথাগুলি এমনভাবে বললেন, যেন একটা কঠিন সংকল্পবাক্য হয়ে অন্তর থেকে স্বতস্ফূর্ত নির্গত হল।

ভোম্বলদা আর অপেক্ষা করলেন না। বললেন—'যাই, দারোয়ান অনেকগুলো টাকা পাবে, পানওয়ালাও। ওদের দেনাটা চুকিয়ে দিতে পারলে আমি প্রায় মুক্ত পুরুষ।'

ভোম্বলদা চলে গেলেন। যাবার আগে শুধু বলে গেলেন—'কাল থেকে দেখিস, তোদের ভোম্বলদা অন্য মানুষ।'

দারোয়ান আর পানের দোকানে পুরো পাওনা-গণ্ডা চুকিয়ে যখন রাস্তায় বেরোলেন তখন তাঁর পকেটে অবশিষ্ট আছে আর মাত্র ত্রিশটা টাকা। মনকে দৃঢ় করে ভোম্বলদা চলেছেন হাওড়া পুলের দিকে, কোনোরকমে শাল্‌কে পৌঁছে স্ত্রীর হাতে টাকাটা তুলে দিতে পারলে নিশ্চিন্ত।

একাগ্রচিত্তে চলেছেন ভোম্বলদা। কোনো দিকে তাকানো নয়, পাছে প্রলোভন এসে মনকে দুর্বল করে দেয়। কাতারে কাতারে লোক চলেছে রাস্তা দিয়ে, কারো মুখের দিকে তাকানো নয় পাছে হাতছানি দেয় পথভ্রষ্ট হবার।

ফুটপাথের উপর নিবিষ্ট দৃষ্টি মেলে ভোম্বলদা চলেছেন—এবং যেতে যেতে মনকে এই বলে প্রবোধ দিচ্ছেন :

'মন, তুমি সংকল্পে অবিচলিত থেকো। মদ মোহ মাৎসর্যকে জয় করা চাই, কোনো প্রলোভনেই তুমি দুর্বল হয়ো না।'

ভোম্বলদা হন্ হন্ করে চলেছেন, যেন গন্তব্যস্থলে পৌঁছন ছাড়া তাঁর সেই চলার আর কোনো উদ্দেশ্য নেই।

কখন যে স্ট্র্যাণ্ড রোড হ্যারিসন রোডের মোড়ে এসে গিয়েছেন সে খেয়াল ছিল না ভোম্বলদার। সামনেই হাওড়ার পুল। মাঝ গঙ্গায় এসে মা গঙ্গার কাছে পাঁচ টাকা সোয়া পাঁচ আনা মানত করেছিলেন, সে কথা ভোলেননি ভোম্বলদা। একটা খুচরো পাঁচটাকার নোট তার জন্য আগেই আলাদা করে ট্যাঁকে গুঁজে রেখেছেন।

এবারে রাস্তা পার হতে হবে। স্ট্র্যাণ্ড রোডের পূর্ব দিক ছেড়ে পশ্চিম দিকে।

ভোম্বলদা আরেকবার মনকে বললেন—'মন, তুমি সংকল্পে অটল থাকো। রাস্তা পার হলেই তুমি এক প্রবল আকর্ষণ অনুভব

করবে, ভাটিখানার আকর্ষণ। সে-আকর্ষণকে তোমার উপেক্ষা করে এগিয়ে যেতে হবে, চরৈবেতি।'

কঠোপনিষদের কঠিন বাক্য মনে মনে জপ করতে করতে ভোম্বলদা রাস্তা পার হলেন। পশ্চিম দিকের ফুটপাথে পড়েই ভোম্বলদার মনে পড়ে গেল দেশী মদের ভাটিখানায় ওর কিছু দেনা আছে। ভোম্বলদা ওই দোকানের বহু পুরোনো মক্কেল। বুড়ো রামরতন সিং আজ তিরিশ বছর ঐ দোকানে কাজ করছে। লোক সে চেনে। কে সাচ্চা আর কে মেকী দু'চার দিনের কথাবার্তায় আচার আচরণে সে বুঝে ফেলে। ভোম্বলদা দোকানের পুরোনো খদ্দের, মালিক থেকে চাকর বেয়ারা সকলেরই তিনি আপনার জন। সময়ে অসময়ে তাই দু' চার টাকা বাকি রাখতে ভোম্বলদার কোনো দিনই অসুবিধা হয়নি। এই রামরতনের কাছেই পাঁচটাকা বাকি রেখেছিলেন ভোম্বলদা। ধার দিতে রামরতন সব সময় প্রস্তুত, ধারের অঙ্কটা চক্রবৃদ্ধিহারে বাড়তেই থাকে। তাছাড়া রামরতন জানে, নেশাখোর লোকেদের দুটো জায়গায় একদিন না একদিন আসতেই হবে। এক ভাটিখানায়, পরে শ্মশানে! সুতরাং ধার শোধ না করে পার পাবার কি উপায় আছে?

ভোম্বলদা স্থির করেছেন শত্রুর শেষ যেমন রাখতে নেই, ঋণের শেষও তিনি আজ রাখবেন না। যা পাওনা সব চুকিয়ে দিয়ে ভোম্বলদা লোটাকম্বল নেবেন।

শান-বাঁধানো ফুটপাথটার উপর দাঁড়িয়ে ভোম্বলদা আবার মনকে বোঝালেন—'মন, তুমি সবল হও। কঠিন কর্তব্য তোমার সামনে, কঠিনতম পরীক্ষা। প্রলোভনকে জয় করার দুরূহ পরীক্ষার মুখোমুখি হতে হবে। ক্লৈব্যং মাস্ম গমঃ পার্থ।'

উপনিষদ ছেড়ে এবার গীতার শ্লোক মনে মনে আওড়াতে লাগলেন ভোম্বলদা। দুর্বলচিত্ত অর্জুনকে শ্রীকৃষ্ণ যেভাবে উদ্বুদ্ধ করেছিলেন সেই ভাবেই ভোম্বলদা নিজের মনকে শক্তি সঞ্চয়ে উদ্বুদ্ধ করতে লাগলেন।

অবশেষে সংকল্পে স্থিরনিশ্চিত হয়ে ভোম্বলদা ঢুকে পড়লেন ভাটিখানায়। দোকানে ঢোকামাত্র মালিক থেকে শুরু করে ছোকরা চাকরগুলো পর্যন্ত সেলাম ঠুকে ভোম্বলদাকে অভ্যর্থনা জানালে। কোথা থেকে বৃদ্ধ রামরতন সিং গামছা হাতে ছুটে এসে একটা খালি বেঞ্চি আর টেবিল মুছে সাফ করতে লাগল।

ভোম্বলদা পর্বতের মত অটল অচল। বসবার কোনো আগ্রহই প্রকাশ করলেন না। গম্ভীরগলায় শুধু বললেন—'রামরতন, কত টাকা তুমি আমার কাছে পাবে?'

কথাটা যেন রামরতনের কানেই যায়নি। সে শুধু বললে, 'কি দেব? পাঁট না বোতল।'

'কিছুই দিতে হবে না, তুমি কত পাবে তাই বল।' ভোম্বলদার কণ্ঠস্বরে যেন বজ্রের গাম্ভীর্য।

অবাক হয়ে রামরতন ভোম্বলদার মুখের দিকে ফ্যাল ফ্যাল করে তাকিয়ে। বিস্ময়ের ঘোরটা কেটে গেলে সে শুধু বললে—'হুমার পাওনা টাকার জন্য ভাবছেন কেনো? পহলে আরাম করুন, খানাপিনা করুন, রুপয়া কা বাত পিছে হোবে। আজ কী আনিয়ে দেবো, কোস্‌সা মান্‌সো না পিয়াজু।'

ভোম্বলদা বেশ একটু রুক্ষস্বরেই বললেন—'ও সব কিছুই তোমাকে করতে হবে না। শুধু কত টাকা তোমার পাওনা সেইটাই বল।'

রামরতন এবার সত্যিই ঘাবড়ে গেল। গম্ভীর হয়ে কিছুক্ষণ ভোম্বলদার মুখের দিকে তাকিয়ে থেকে কোনো কথা না বলে গামছাটা কাঁধে ফেলে কাউন্টারে চলে গেল। একটা গ্লাস আর একটা সোডা এনে ভোম্বলদার সামনের টেবিলে নিঃশব্দে রেখে দিয়ে বললে, 'বাবুজি, আপনার মেজাজ আজ বিলকুল গড়বড় হোইয়েছে। আপনি আরাম কোরে ধীরে ধীরে আইস্তে আইস্তে খান। মেজাজ শরিফ হোনে সে বাদ রুপয়া কা বাত।'

নিবেদন করে যে-পথ দিয়ে এসেছিলেন সে-পথেই আবার ফিরে গেলেন সেই ভাটিখানায়। আবেগজড়িতকণ্ঠে তিনি তখন স্বামী বিবেকানন্দ রচিত গান ধরেছেন—'মন চলো নিজ নিকেতনে।'

তারপর দিন থেকে ভোম্বলদা নিরুদ্দেশ, কেউ কোনো খোঁজ তাঁর পায়নি।

# ৬

ভোম্বলদাকে তার পর থেকে সত্যিই আর দেখা যায়নি। সুতরাং ভোম্বলদাকে নিয়ে আরো কিছু কাহিনী যে আপনাদের শোনাবো তার আর উপায় নেই। শুনেছি, চাকরি সংসার—অর্থাৎ কামিনী কাঞ্চন ত্যাগ করে শ্মশানচারী হয়েছেন, কিন্তু কোন শ্মশানে তিনি আশ্রয় নিয়েছেন তার হদিস কারো জানা নেই।

সবার উপরে মানুষ সত্য কথাটা যেমন নিখাদ সোনার মতো খাঁটি, তেমনি সবার উপরে মানুষ বিচিত্র, এই কথাটাও আজকের দিনে কিছু খাদ-মেশানো সোনার মতোই খাঁটি—যা দিয়ে ইচ্ছেমতো গালিয়ে গড়ে পিটে নানান রকমের নক্‌সা তোলা যায়। ভোম্বলদার কথা যা শুনেছি তার থেকে এইটুকুই সার সত্য আমি বুঝেছিলাম যে, এই বিচিত্র চরিত্রের মানুষ ভোম্বলদা সেই কিছু খাদ-মেশানো খাঁটি সোনার মানুষ। এ ধরনের মানুষ সংসারে বিরল। কেননা প্রবঞ্চনা, শঠতা, মিথ্যা আর কুটিলতায় ভরা আজকের জগতে এঁরা টিকে থাকতে পারেন না, নেপথ্যে সরে যেতেই হয়।

ভোম্বলদাকে আমি চাক্ষুষ দেখিনি, শুধু তাঁর গল্পই শুনেছি। এবার আমি আরেকজন বিচিত্র মানুষের কথা বলব যাঁকে আমার চাক্ষুষ দেখার সুযোগ হয়েছিল আমার ছাত্রজীবনে। আমি তাঁরই কথা এবার আপনাদের শোনাবো।

১৯৩১ সালের কথা। ম্যাট্রিক পাশ করে আমি তখন শান্তি-নিকেতন কলেজে ফার্স্ট ইয়ারের ছাত্র। আমাদের পড়াবার জন্য একজন ইংরিজি অধ্যাপকের প্রয়োজন হয়ে পড়ল। অধ্যাপকের প্রয়োজন তো ছিলই, সেই সঙ্গে ছিল একজন খেলাধূলায় পারদর্শী অধ্যাপকের, যাঁকে দিয়ে এক ঢিলে দু পাখিই মারা চলবে। বিশ্ব-ভারতীর তখন ছিল দৈন্যদশা, আজকের মত সরকারী পৃষ্ঠপোষকতার রমরমা তখন ছিল না। বিশেষ করে ছোট ছেলেদের ফুটবল খেলা শেখানোর জন্য একজন ইনস্ট্রাকটারের অভাব ছিল খুবই। সুতরাং এমন একজন ইউনিভার্সিটির সদ্য পাশ করা অধ্যাপকের খোঁজ করা হচ্ছিল যিনি ইস্কুলের ছাত্রদের ফুটবল খেলায় কোচ-এর কাজও করতে পারবেন।

অবশেষে সত্য সত্যই একজন ইংরাজিতে সদ্য এম-এ পাশ করা অধ্যাপক পাওয়া গেল, যিনি তাঁর আবেদনপত্রে অতিরিক্ত গুণাবলীর মধ্যে বিশেষ জোর দিয়েছিলেন এই বলে যে, বিশ্ববিদ্যালয়ের ছাত্র থাকাকালীন তিনি ওয়াই-এম-সি-এ ফুটবল দলের ক্যাপ্টেন ছিলেন একাধিক বৎসর এবং তাঁর অধিনায়কত্বে একাধিকবার তাঁর দল টুরনামেণ্টে-এ শীল্ড ও কাপ বিজয়ী হয়েছে।

যেমনটি চাওয়া হয়েছিল তাই পাওয়া গেল। একেবারে সোনায় সোহাগা। এমন একজন গুণী অধ্যাপকের আগমন সংবাদে আমরা উৎসুক হয়ে আছি, ইস্কুলের ছাত্রমহলে তাঁর সম্পর্কে নানা জল্পনা-কল্পনা শুরু হয়ে গিয়েছে।

গ্রীষ্মের ছুটির পর জুলাই মাসে স্কুল খোলার সঙ্গে সঙ্গে নতুন অধ্যাপকটি কাজে যোগ দিলেন এবং যথারীতি আমাদের ক্লাস নিতে শুরু করলেন। তেইশ-চব্বিশ বছরের তরুণ। যেমন স্বাস্থ্যবান তেমনি সুপুরুষ। তাঁর সঙ্গে প্রথম সাক্ষাতে চেহারাতেই মালুম দিয়েছিল, হ্যাঁ, স্পোর্টস-ম্যান-লাইক চেহারাই বটে।

ইতিমধ্যে ইস্কুলের ছেলেদের মুখে মুখে তাঁর স্পোর্টসম্যানশিপ

সম্পর্কে অনেক কাহিনীই ছড়িয়ে পড়েছে। একবার ডাণ্ডাজ হোস্টেলের সঙ্গে ওয়াই-এম-সি-এর শীল্ড ফাইন্যাল খেলা। হাফ টাইম হয়ে গেছে, তখনও ওয়াই-এম-সি-এ দু গোলে হারছে। মাঠের বাইরে সমর্থকদের মধ্যে তখন হায়-হায় চিৎকার। সেদিনের খেলার ক্যাপ্টেন ছিলেন আমাদের এই নবাগত অধ্যাপক। রাইট ব্যাকে খেলছিলেন। নিজ দলের অবধারিত পরাজয়। খেলা শেষ হতে আর দশ মিনিট বাকী। হঠাৎ দেখা গেল সেণ্টার ফরোয়ার্ডের সঙ্গে জায়গা বদল করে ফেললেন এবং চোখের নিমেষে সেণ্টার হাফকে বল কাটিয়ে দু-দুটো ফুল ব্যাককে ড্রিবিল করে বল গোল লাইনের মধ্যে এনে বাঁ-পায়ে বুলেটের মত সট করলেন, গোলকীপার বুঝতেই পারল না কখন কীভাবে বল নেটের মধ্যে ঢুকে পড়েছে। পর পর তিনটি গোল—হ্যাট্রিক। শেষ গোলটা দিয়েছিলেন দেখবার মত। একেবারে পটে আঁকা ছবি। খেলার ফল তখন টু-অল, শেষ হতে আর এক মিনিট বাকি। লেফট্ আউটকে একটা থ্রু-পাশ দিয়েই ইসারা করলেন বলটা উঁচু করে পেনালটি এরিয়ার মধ্যে ফেলতে। বলটা রামধনুর মতো বেঁকে এসে পেনালটি এরিয়ায় পড়তে না পড়তেই কোত্থেকে বিদ্যুৎগতিতে ছুটে এসে মাটি থেকে শূন্যে প্রায় তিনফুট লাফিয়ে উঠেই মাথাটা ঘুরিয়ে এমন হেড করলেন যে, বলটা ট্যান্‌জেণ্ট হয়ে গোলপোস্টে ঢুকে গেল, অপর পক্ষের ব্যাক আর গোলকীপার শুধু ফ্যাল ফ্যাল করে তাকিয়ে কাণ্ডটা দেখল।

সকালে ক্লাসে অধ্যাপকের পোশাকে ধুতি পাঞ্জাবীর উপর কাঁধে চাদর ঝুলিয়ে ইংরিজি পড়াতেন, পড়ানোটা এমন কিছু আহা-মরি গোছের ছিল না এবং আমরা তা আশাও করিনি। বিকেলে ফুটবল মাঠে স্পোর্টস্‌ম্যানের সাজে যখন এসে দাঁড়াতেন তখন তাঁর আরেক রূপ। হ্যাফ প্যাণ্ট, গায়ে জার্সি, পকেটের উপর ওয়াই-এম-সি-এর ইনসিগনিয়া। দুই পায়ের অ্যাঙ্কলেট্ নী-কাপ চেহারার জৌলুস

আরও বাড়িয়ে দিয়েছে। গলায় ব্রেসলেট-এর মতো দুলছে, কালো সিল্কের কর্ডে বাঁধা হুইসল্।

মাঠে নিয়মিত যেতেন, কিন্তু ছেলেদের সঙ্গে নিজে কখনো খেলতেন না। অতবড় প্লেয়ার, বাচ্চাদের সঙ্গে কী খেলবেন। তবে যতক্ষণ ছেলেরা খেলত ততক্ষণ মাঠের বাইরে দাঁড়িয়ে চিৎকার করে ইনস্ট্রাকশন দিয়ে যেতেন। শুধু তাই নয়, খেলার শেষে কার খেলার কী ত্রুটি তা আধঘণ্টা ধরে লেকচার দিয়ে বুঝিয়ে দিতেন।

সকালে ক্লাসে তাঁর ইংরিজি পড়ানোর পদ্ধতিতে যদিও আমাদের ঘুম পেতো, কিন্তু বিকেলে খেলার মাঠে তাঁর খেলা শেখানোর লেক্চার শুনে আমরা উত্তেজিত হয়ে উঠতাম।

সে সময়ে বীরভূম জেলা ম্যাজিস্ট্রেটের উদ্যোগে জেলার বিভিন্ন দলের মধ্যে ফুটবল টুরনামেণ্ট হতো। এই টুরনামেণ্টে শান্তিনিকেতন টীমের সঙ্গে সিউড়ি টাউন ক্লাবের রেষারেষি ছিল সবচেয়ে বেশি। কোনো বছর সিউড়ি টাউন ক্লাব কাপ পেত, কোনো বছর শান্তিনিকেতন টীম। তখনকার দিনে শান্তিনিকেতন ফুটবল টীম গড়ে উঠেছিল অধ্যাপক কর্মী ও ছাত্রদের মধ্যে বাছাই করা খেলোয়াড়দের নিয়ে এবং বাইরের কোনো দলের সঙ্গে যখনই খেলা থাকত তখন শান্তিনিকেতনের প্রাক্তন ছাত্রদের মধ্যে যাঁরা নামকরা খেলোয়াড় ছিলেন তাঁদের কলকাতা থেকে বিশেষ আমন্ত্রণে ডেকে আনা হতো। তাঁদের মধ্যে অনেকেই কলকাতার ফার্স্ট ডিভিশন লীগের খেলোয়াড় ছিলেন, কিন্তু শান্তিনিকেতন থেকে ডাক এলে কলকাতায় যত জরুরী খেলাই থাক না কেন, সানন্দে শান্তি-নিকেতনে চলে আসতেন। তাঁদের আগমনে শান্তিনিকেতনের ছাত্রমহলে সাড়া পড়ে যেত, স্কুলের ছেলেরা সদাসর্বক্ষণ তাঁদের সেবার কাজে হামেহাল হাজির। কেউ স্নানের জল এগিয়ে দিচ্ছে, কেউ করছে খাওয়া-দাওয়ার তদারকী। আবার কেউ জার্সি আর প্যাণ্ট নিজের হাতে কেচে শুকিয়ে ইস্ত্রি করে রেখেছে যাতে কোথাও

কোনো ত্রুটি না থাকে। কলকাতা থেকে আগন্তুক খেলোয়াড়দের মধ্যে বিশেষ করে উল্লেখযোগ্য ছিলেন সূর্য চক্রবর্তী। সূর্যদা শান্তিনিকেতনের ছাত্র ছিলেন খুব সম্ভবত ১৯১২।১৩ সালে। ছাত্রা-বস্থায় তাঁকে দেখার সৌভাগ্য যদিও আমাদের হয়নি কিন্তু পরবর্তী-কালে প্রতি বৎসর ফুটবল মরশুমে তিনি শান্তিনিকেতন টীমের হয়ে খেলতে আসতেন এবং তাঁর আগমন এবং খেলা দেখা ছিল আমাদের পরম প্রত্যাশা। সূর্যদা তখন কলকাতার ইস্টবেঙ্গল টীমের লেফট্-আউটে দুর্ধর্ষ খেলোয়াড়, সারা বাংলাদেশজোড়া তাঁর নাম।

বেঁটে খাটো রোগা মানুষটির পায়ে একবার বল পড়েছে কি রক্ষে নেই। আউট-লাইন দিয়ে তীরবেগে বল নিয়ে যখন ছুটতেন তখন কার সাধ্যি তাঁকে আটকায়। সূর্যদা ছাড়াও তখন কলকাতা থেকে আসতেন বিশ্বনাথদা, বীরেনদা, সরোজদা। সারা আশ্রম মেতে উঠতো এঁদের নিয়ে।

আমি যে বছরের ঘটনার কথা বলছি সেবার সিউড়ি ক্লাবের সঙ্গে ফাইনাল খেলা হবে শান্তিনিকেতন দলের এবং শান্তি-নিকেতনের ফুটবল মাঠেই সে-খেলা অনুষ্ঠিত হবে। সাজ সাজ রব পড়ে গেল। শান্তিনিকেতন ফুল টীমের খেলোয়াড়দের নিয়মিত প্র্যাকটিস শুরু হয়ে গেল, ওদিকে চিঠি আর টেলিগ্রাম চলে গেল সূর্যদা, বিশ্বনাথদা, সরোজদা আর বীরেনদার কাছে। এদিকে আমাদের ইংরিজির অধ্যাপক প্রতিদিন বিকেলে মাঠে গিয়ে বক্তৃতা দিয়ে ছাত্রদের বোঝাতে লাগলেন যে, এটা তো ইণ্টার-স্কুল বা ইণ্টার-ডিপার্টমেণ্ট খেলা নয়, এটা বাইরের দলের সঙ্গে কাপ টুরনামেণ্ট। সুতরাং এই ধরনের খেলায় খেলোয়াড়দের মনোবল, মেজাজ, দলগত ঐক্য ও সংকল্পে দৃঢ়তা কী ভাবে রক্ষা করে খেলতে হবে। আজও আমার মনে আছে, তিনি বলেছিলেন—'রামকৃষ্ণদেব ছাত্রদের বলতেন, কালি কলম মন, লেখে তিন জন। আমি খেলোয়াড়দের বলব, দৈহিক পটুত্ব, ক্রীড়াকৌশল আর মন, খেলে তিন জন।'

খোলোয়াড় ছাত্রদের মধ্যে বিতরিত তাঁর এই ধরনের নানা আপ্ত-বাক্য বেদবাক্যের মতো ছাত্রদের অন্তরে গাঁথা হয়ে থাকত।

খেলার দিন বেলা এগারোটায় কলকাতার গাড়ি বোলপুর স্টেশনে আসামাত্র উৎসাহী দল কামরা থেকে তাঁদের বহুপ্রত্যাশিত বীরেনদা, সরোজদা, আর বিশ্বনাথদাকে সাদর অভ্যর্থনা করে নামিয়ে আনল। ছেলের দলের কেউ নিয়েছে বীরেনদার সুটকেশ্. কেউ বিশ্বনাথদার হ্যাণ্ডব্যাগ, কেউ সরোজদার জিনিসপত্র। কার জন্য কে কতটুকু করবে, তার জন্য ছেলেদের মধ্যে সেই বোলপুর স্টেশন থেকেই কাড়াকাড়ি পড়ে গেল। তারা জানে শান্তিনিকেতন দলের হার-জিৎ মান-সম্মান নির্ভর করছে কলকাতা থেকে আগত এই চার-জন প্রাক্তনীর উপর। ব্যাকে বীরেনদা, সেণ্টার হাফে বিশ্বনাথদা, রাইট আউটে সরোজদা আর লেফট্ আউটে সূর্যদা—ইস্টবেঙ্গল-খ্যাত সূর্য চক্রবর্তী।

কিন্তু সেই সূর্যদা কোথায়! তিনি তো এ গাড়িতে এলেন না! ছেলের দল সূর্যদাকে দেখতে না পেয়ে চোখে অন্ধকার দেখতে লাগল। ছেলের দলকে আশ্বাস দিয়ে বীরেনদা বললেন—তোরা কিছু ভাবিস না। তোদের সূর্যদা ইস্টবেঙ্গল দলের সঙ্গে কুচবিহারে খেলতে গিয়েছে। আজই বেলা দুটোর ট্রেনে পৌঁছে যাবে।

বীরেনদার আশ্বাসবাণীতে খানিকটা নিশ্চিন্ত হয়ে ছেলের দল শান্তিনিকেতনের পথে হেঁটে রওনা হল। সে সময়ে বোলপুর স্টেশন থেকে শান্তিনিকেতন—এই দেড় মাইল পথ সাধারণত কুলির মাথায় মাল চাপিয়ে হেঁটেই চলে আসতেন। তখন না ছিল মোটর গাড়ি, না ছিল সাইকেল রিকশা। দু-একটা গোরুর গাড়ি থাকতো দূর গ্রামের যাত্রীদের নেবার জন্য।

বোলপুর শহরটা পার হতেই বীরেনদা ছেলের দলকে বললেন—ওরে তোরা গান ধর। সেই গানটা, মোদের যেমন খেলা তেমনি যে কাজ।

সঙ্গে সঙ্গে উৎসাহিত ছেলের দল সমস্বরে গান ধরল—

'মোদের যেমন খেলা তেমনি যে কাজ জানিস নে কি ভাই।
—তাই কাজকে কভু আমরা না ডরাই।'

বীরেনদা, বিশ্বনাথদা আর সরোজদাকে নিয়ে ছেলের দল গান গাইতে গাইতে আশ্রমের কাছে যখন এসে পৌঁছেছে, সেখানেও একদল ছাত্র এঁদের অভ্যথনা জানাবার জন্য ভিড় করে দাঁড়িয়ে। কিন্তু সূর্যদাকে দেখতে না পেয়ে সবাই হতাশ।

বেলা তুটোর সময় বোলপুর স্টেশন থেকে আর-একদল ছেলে হন্তদন্ত হয়ে ছুটে এসে তুঃসংবাদ জানাল যে, সূর্যদা আসেননি। এর পরে সেই সন্ধ্যা ছাড়া আর কোনো গাড়ি নেই। সূর্যদাকে আজকের খেলায় পাবার আর কোনো সম্ভাবনাই রইল না।

ক্রমে ক্রমে সেই তুপুরেই সারা আশ্রমে সংবাদটা ছড়িয়ে পড়ল, সূর্যদা আসতে পারেননি। সকলেরই চোখে মুখে এক প্রশ্ন— তা হলে এখন উপায়?

বেলা সাড়ে চারটায় খেলা আরম্ভ। হাতে আর মাত্র ঘণ্টা দেড়েক সময়। এরই মধ্যে ঠিক করে ফেলতে হবে সূর্যদার জায়গায় কাকে নামানো যায়। বীরেনদা সরোজদা আর বিশ্বনাথ-দার সঙ্গে ঘন ঘন পরামর্শ চলতে লাগল; কনফারেন্স বসে গেল ছাত্র-পরিচালক আর মাস্টার মশাইদের মধ্যে, ক্রীড়া সম্পাদক একটি সাইকেল নিয়ে চতুর্দিকে ছুটে বেড়াচ্ছেন পরামর্শের জন্য। কলেজের প্রিন্সিপ্যালের কাছে পরামর্শের জন্য যেতেই তিনি, খেলোয়াড়-দের যে তালিকা তৈরী করেছিলেন, ছাত্র-পরিচালক তা দিলেন নাকচ করে। তাঁর দেওয়া খেলোয়াড়-তালিকা যখন বীরেনদা, বিশ্বনাথদা আর সরোজদাকে দেখানো হল তাঁরা তিন জনই মাথা নেড়ে বললেন—তা কেমন করে হয়।

সূর্যদার অনুপস্থিততে এই রকম একটা অচল অবস্থার যখন সৃষ্টি হয়েছে ঠিক সেই সময় শিশু বিভাগের ছাত্ররা দল বেঁধে

বীরেনদা, বিশ্বনাথদা আর সরোজদার কাছে এক আবেদন নিয়ে হাজির।

তাদের সম্মিলিত অনুরোধ, কলকাতা থেকে সদ্য আগত কলেজের ইংরিজি অধ্যাপক বেণুদাকে আজকের খেলায় সূর্যদার বদলে যদি নামানো হয় তাহলে ক্যালক্যাটা সিটি ক্লাবের সাধ্য নেই শান্তিনিকেতন টীমকে হারায়, সিউড়ি টাউন ক্লাব তো কোন ছাড়। তাদের প্রস্তাবের সমর্থনে তারা তাদের বেণুদার ফুটবল খেলার কৃতিত্বের একটার পর একটা রোমাঞ্চকর উদাহরণ তুলে ধরতে লাগল। বিশেষ করে ডাণ্ডাজ হোস্টেলের বিরুদ্ধে ওয়াই-এম-সি এ দলের খেলায় শেষ মুহূর্তে নিজের দলকে জিতিয়ে দেওয়া কাহিনীটিও শুনিয়ে দিল।

ছেলেদের কাছে সব শুনে বীরেনদা শুধু বললেন—তোমাদের এই নতুন অধ্যাপকের খেলা দেখার সৌভাগ্য যদিও আমাদের হয়নি, তবে তোমরা যখন বলছ তখন তোমাদের অনুরোধ রক্ষার জন্য ওকে নামানোই স্থির করা যাক। তবে তার আগে উনি কোন পজিশনে খেলে অভ্যস্ত, সূর্যদার জায়গায় লেফ্ট-আউটে খেলবেন কিনা, সেটা ভালো করে জেনে টীম গঠন করা দরকার।

ছেলের দল উৎসাহের সঙ্গে বললে—ওঁকে যে কোনো পজিশনে দিন বুলেটের মতো বল ছোটাবেন।

বীরেনদা হেসে বললেন—বুলেটের মতো বল ছোটালেই তো হবে না, বলটা গোলে দেবার উদ্দেশ্যে ছোটাতে হবে। যাই হোক, তোমাদের ইচ্ছাই পূর্ণ হোক, ওকেই নামানো হবে।

গলা ফাটিয়ে ছেলের দল সমস্বরে শ্লোগান দিলে—'ওয়া বীরেনদা কি ফতে'। একঝাঁক হাঁসের মতো কলরব তুলে ছেলের দল ছুটে চলে গেল নবাগত অধ্যাপকের কাছে। সঙ্গে ক্রীড়া-সম্পাদক।

প্রস্তাবটা শুনেই অধ্যাপকের মুখ আমসি। এরা বলে কী! প্র্যাকটিস নেই, আণ্ডারস্ট্যাণ্ডিং নেই, মাঠে নামলেই হল?

তার উপর টুরনামেন্টের ফাইনাল খেলা! সেটা তো ছেলেখেলা নয়।

অধ্যাপক বেঁকে বসলেন। সঙ্গে সঙ্গে সেই উৎসাহী হর্ষোৎফুল্ল ছেলের দল মুহূর্তের মধ্যে বোবা হয়ে গেল। কোনো কথা নেই তাদের মুখে। হতাশায়, ক্ষোভে, দুঃখে এবং অভিমানে তাদের দুই চোখে জল ভরে এলো।

ক্রীড়া-সম্পাদক ছোট ছেলেদের মনের অবস্থা অনুমান করলেন। এই একটু আগে বীরেনদার কাছে যাঁর হয়ে এরা কত আবেদন নিবেদন জানিয়েছে এখন তিনিই কিনা একবাক্যে তাদের সব উৎসাহকে নিবিয়ে দিলেন! শুধু তাই নয়, আজকের খেলায় শান্তি-নিকেতন টীম দাঁড়িয়ে দাঁড়িয়ে হারবে, সে দৃশ্য এরা সহ্য করতে পারবে না বলেই এত আগ্রহ নিয়ে ছুটে এসেছে অধ্যাপকের কাছে।

ক্রীড়া-সম্পাদক গম্ভীর হয়ে বললেন—দেখুন, আপনি যদি এখন খেলতে রাজী না হন, তাহলে বিষয়টা আমাকে প্রিন্সিপ্যালের কাছে তুলতেই হবে এবং আপনি আপনার এ্যাপলিকেশনে যেসব গুণা-বলীর ফিরিস্তি দিয়েছিলেন সে-সম্পর্কেও কর্মসমিতির অধিবেশনে প্রশ্ন তুলতে বাধ্য হব। কিন্তু সেটা বড় কথা নয়। আজ বিপদগ্রস্ত হয়ে এই ছোট ছেলেরা কতখানি আশা উৎসাহ নিয়ে আপনার কাছে ছুটে এসেছিল। অন্তত এদের মুখ চেয়ে শত অসুবিধা থাকলেও আপনার আজ খেলায় নামা উচিত।

এবারে অধ্যাপকের কাঁদবার পালা। হায় চাকরি! কলকাতা বিশ্ববিদ্যালয়ের ইংরিজিতে প্রথম শ্রেণীতে এম-এ পাশ করে বেকার জীবনের অভিসম্পাত থেকে বাঁচবার জন্যই সামান্য বেতনের অধ্যাপকের চাকরি নিয়ে এসেছিলেন এই মরুভূমির দেশ শান্তিনিকেতনে।

কিছুক্ষণ নীরব চিন্তার পর সম্মতি দিলেন অধ্যাপক। সঙ্গে সঙ্গে শিশু-বিভাগের ছেলের দল সোল্লাসে বলে উঠল—'ওয়া বেণুদা কি

ফতে।' একদল ছেলে তৎক্ষণাৎ ছুটে বেরিয়ে গেল আশ্রমের সবাইকে এই সুসংবাদ দেবার জন্য, আরেকদল থেকে গেল অধ্যাপকের কাছে তাঁর কখন কী প্রয়োজন সব হাতের কাছে এগিয়ে দিতে হবে।

বেলা তখন চারটে। ফুটবল মাঠে ইতিমধ্যেই বিপুল দর্শক-সমাগম শুরু হয়ে গিয়েছে। তখনকার দিনে ফুটবল মাঠের পুব ও দক্ষিণ দিকটা ছিল বোলপুরের দর্শকদের জন্যে নির্দিষ্ট এবং পশ্চিম ও উত্তর দিকটা থাকত আশ্রমবাসীদের জন্য।

বোলপুরের দর্শকরা বরাবরই তখন বাইরের টীমকেই উৎসাহ দিত, তার একটা কারণও ছিল। বোলপুরের টীম প্রতি বছরই শান্তিনিকেতনের কাছে হেরে যেত বলে বাইরের টীমের কাছে শান্তি-নিকেতন হারুক, এটা তারা চিরদিনই মনে-প্রাণে চাইত। সিউড়ির দলকে সমর্থন জানাবার জন্য বোলপুর থেকে কাতারে কাতারে লোক সাইকেল, গরুর গাড়ি এবং পায়ে হেঁটে ফুটবল মাঠে উপস্থিত। চানাচুরওয়ালাদের ঠুন্ ঠুন্ ঘণ্টাধ্বনিতে খেলার মাঠ সরগরম। ঝুড়ির মধ্যে কাগজের ঠোঙায় বাদামভাজা আর চানাচুর ভরে ঘণ্টা বাজাতে বাজাতে ওরা ছুটোছুটি করে বাদাম বিক্রী করে। এই ঘণ্টাধ্বনি শুনেই আশ্রমের ছেলেমেয়েরা বুঝতে পারে, এবার খেলার মাঠে জমায়েত হবার সময় হল।

চানাচুরওয়ালার ঘণ্টাধ্বনি শুরু হবার সঙ্গে সঙ্গে ফুটবল মাঠের পশ্চিম দিকে জায়গা নিয়ে আমরা জটলা করছি, এমন সময় দেখা গেল চা-জলযোগ শেষ করে দুই বিপক্ষ দলের খেলোয়াড়রা রান্নাঘর থেকে মাঠের দিকে আসছেন। শান্তিনিকেতনের দলের সঙ্গে সবার পিছনে আসছেন আমাদের ইংরিজির তরুণ অধ্যাপক। দুই পায়ে নী-কাপ অ্যাঙ্কলেট, কালো আর হলদে ডোরাকাটা গেঞ্জীর জার্সিটার আস্তিন দুটো হাতের বাইসেপ পর্যন্ত গোটানো। সঙ্গে আসছে শিশু-বিভাগের সেই ছেলের দল। বুক ফুলিয়ে তারা আসছে,

গর্বোদ্ধত মুখ, যেন আজকের খেলাটা তারাই আজ খেলে জিতে নেবে।

স্থির হল, অধ্যাপক আউট-লাইনেই খেলবেন, তবে সুবিধামতন রাইট-আউটের সরোজদার সঙ্গে জায়গা বদল করে নেবেন।

সাড়ে চারটা বাজার সঙ্গে সঙ্গে রেফারী দুই দলের ক্যাপ্টেনকে ডেকে টস করলেন, শান্তিনিকেতন দল নিল মাঠের দক্ষিণ দিক। খেলোয়াড়রা পজিসন নিতেই দেখা গেল আমাদের অধ্যাপক বেণুদা সরোজদার সঙ্গে কী সব ফুস্থুর-ফুস্থুর করে রাইট-আউটে চলে গেলেন, সরোজদা এলেন লেফট-আউটে।

বিপুল উত্তেজনার মধ্যে খেলা শুরু হল। শান্তিনিকেতন দলকে উৎসাহ দেবার জন্য চীৎকার করে আমরা গলা ফাটাচ্ছি, শান্তিনিকেতনের গোলের মুখে বল এলে পুব দিকের বোলপুরের দর্শকদল চীৎকার করে আকাশ ফাটাচ্ছে। হঠাৎ আমরা সবিস্ময়ে লক্ষ্য করলাম যে, আমাদের ইংরিজির অধ্যাপক এবং ওয়াই-এম-সি-এ-র দুর্ধর্ষ ক্যাপ্টেনকে বলের ধারে কাছে কোথাও দেখা যাচ্ছে না। এ পর্যন্ত একটাও বল তিনি পা দিয়ে স্পর্শ করেননি। একবার আমাদের দলের সেণ্টার-হাফ সিউড়ির সেণ্টার-ফরোয়ার্ডের পা থেকে বলটা ছিনিয়ে নিয়ে বিপক্ষ দলের দুটো প্লেয়ারকে কাটিয়ে বলটা থ্রু পাশ দিলেন রাইট-আউটকে। হঠাৎ দেখা গেল, বল যেদিকে যাচ্ছে ঠিক তার উল্টো দিকে আমাদের রাইট-আউট তীরবেগে ছুটে চলেছেন। বলটা বশংবদ হয়ে সিউড়ির লেফট-ব্যাকের পায়ে পড়ল। আরেকবার আমাদের ব্যাক বীরেনদা উঁচু করে একটা মাপা সট দিলেন যাতে বলটা রাইট-আউটের ঠিক মাথার উপরে পড়ে। বলটা ড্রপ ধরে যদি টুক করে রাইট-ইনকে ঠেলে দেওয়া যায় তাহলে অব্যর্থ গোল। কিন্তু বলটা পাছে তাঁর দেহ স্পর্শ করে, তাই তাকে এড়াবার কী প্রাণপণ চেষ্টা! বলটা যেন পারিয়া আর তিনি নাম্বুদ্রী ব্রাহ্মণ। ছুঁলেই প্রায়শ্চিত্ত করতে হবে।

এমন সময় রেফারী হাফ-টাইমের হুইসিল দিলেন। খেলা তখনো গোলহীন ড্র চলছে। কোল্ড-ড্রিঙ্ক-এর বদলে সে সময়ে খেলোয়াড়দের লেবু খাওয়ানো ছিল রীতি। দু-দুটো লেবু মুখে পুরে অধ্যাপক মহাশয় হাঁপরের মতো হাঁফাতে লাগলেন। ছুটোছুটি করে বেজায় পরিশ্রান্ত। কিন্তু শিশু-বিভাগের ছেলের দল তবু তাঁর কাছে ভীড় করে ছুটে গেল। তারা বুঝতেই পারছিল না, যিনি এতবড় খেলোয়াড় তিনি একটাও বল ধরছিলেন না কেন ?

প্রশ্ন করতেই তিনি হাঁপাতে হাঁপাতে বললেন—বুঝেছো, আমাদের তো আবার আণ্ডারস্ট্যাণ্ডিং-এর খেলা খেলে অভ্যাস। কে কোন পজিশনে কি রকম খেলে, কার খেলার কি রকম পদ্ধতি, সেটা জানা না থাকলে এই বিভ্রাট ঘটে। আমি যেখানে পজিশন নিচ্ছি, বল যাচ্ছে তার উল্টো দিকে। ফুটবলটা তো আনতাবড়ি খেলা নয়, আদান-প্রদানের খেলা ; তার জন্য বুদ্ধি আর কৌশল কাজে লাগাতে হয় !

ছেলের দল বিস্মিত হয়ে শুনতে লাগলো সেই একই কথা, যা তিনি খেলার মাঠে কোচিং দিতে এসে দিনের পর দিন বলেছেন।

ইতিমধ্যে হাফ-টাইম শেষ হয়েছে। অধ্যাপক ছেলেদের আশ্বাস দিয়ে বললেন—'এবার দেখে নিও। স্বপক্ষ আর বিপক্ষ দু'দলের কে কেমন খেলে তা এতক্ষণে সরেজমিনে তদন্ত হয়ে গিয়েছে।'

ছেলের দল উৎসাহভরে আবার মাঠের পশ্চিম প্রান্তে চলে এসেছে এবং খেলোয়াড়রা যে-যার পজিশন নিয়েছে। কিন্তু সবাই বিস্মিত হয়ে লক্ষ করল এবারও অধ্যাপক সরোজদার সঙ্গে হাত পা নেড়ে কী-সব বলে রাইট-আউট থেকে লেফট-আউটে জায়গা বদল করলেন অর্থাৎ যে পূর্ব প্রান্তে ছিলেন সেই পূর্ব প্রান্তেই থেকে গেলেন।

বোলপুর দর্শকরা মজা পেয়ে গিয়েছে। চিৎকার করে

অধ্যাপককে উৎসাহ দিয়ে বলছে—'বেশ খেইলছেন দাদা, বলিহারী যাই। এই রকম খেইল্যে যান, তাতেই কাজ হবে।'

আবার খেলা শুরু হয়েছে। এবারে সিউড়ি টাউন ক্লাব জোর চেপে ধরেছে শান্তিনিকেতন টীমকে। আমাদের দুই ব্যাক বীরেনদা আর গৌরদা বাঘের মতো আক্রমণ প্রতিরক্ষা করে চলেছেন। ওদিকে সেণ্টার-হাফ বিশ্বনাথদার ঘাসবর্জিত শুকনো মাঠে স্লিপ-খেয়ে দুই পায়ের চামড়া ছড়ে গেছে সেদিকে ভ্রূক্ষেপ নেই। সারা মাঠ চষে বেড়াচ্ছেন ভূতে পাওয়ার মতো। আমাদের দলের খেলোয়াড়রা ততক্ষণে লেফট-আউট অধ্যাপকের খেলার দৌড় বুঝে ফেলেছেন, ওদিকে পারতপক্ষে আর বল দিচ্ছেন না।

অধ্যাপকও নিশ্চিন্ত মনে কোমরে হাত দিয়ে দর্শকের মতোই খেলা দেখে চলেছেন। শিশু-বিভাগের ছেলের দলের মুখে আর রা নেই। হাফ-টাইমের পর খেলা শুরু হবার আগেই তারা বলাবলি করছিল— এইবার দেখিস বেণুদার খেলা। কাকে বলে ড্রিবিল ডিজ আর পাস্, ভালো করে দেখে নিস। আণ্ডারস্ট্যাণ্ডিং হয়ে গেছে কি না।

শেষ পর্যন্ত খেলা ড্র হল। কোনো পক্ষে কোনো গোল নেই। স্থির হল, পরের সপ্তাহে সিউড়ির মাঠে রিপ্লে হবে। বোলপুরের দর্শকদল সিউড়ির খেলোয়াড়দের 'সাবাস' আর 'বাহবা' দিতে দিতে বোলপুর স্টেশনে চলে গেল। সন্ধ্যে সাড়ে সাতটার গাড়িতে খেলোয়াড়রা সিউড়ি চলে যাবে।

শান্তিনিকেতনের ছেলের দল খুবই মনমরা। খেলা ড্র হয়েছে বলে দুঃখ নয়। সিউড়িতে খেলা হলে তাদের সে খেলা দেখার সুযোগ হবে না এইটিই তাদের সবচেয়ে বড় দুঃখ। তাছাড়া ফুটবল কোচ অধ্যাপক তাদের আশা ও উৎসাহ এমনভাবে ধ্বসিয়ে দেবেন সেটাও তারা কল্পনা করতে পারেনি। সেই দুঃখকে তারা সহ্য করতে পারেনি বলেই বোধহয় ম্লানমুখে যে-যার ডরমিটরিতে ফিরে গিয়েছিল।

ছোট ছেলেরা বুঝতে পেরেছিল কিনা জানি না, কিন্তু অধ্যাপকের সেদিনের খেলার নমুনা দেখে আমরা অন্তত এটুকু বুঝে ফেলেছিলাম যে, তিনি কস্মিনকালে ফুটবল মাঠে নামেননি, পা দিয়ে কোনো দিন বল ছুঁয়েছেন কিনা সে বিষয়েও সন্দেহ আছে।

পরদিন সকালে প্রথম পিরিয়ডেই ছিল সেই অধ্যাপকের কাছেই আমাদের ইংরিজির ক্লাস। লাইব্রেরীর কাছে যে বকুল গাছটার তলায় নিয়মিত তিনি ক্লাস নেন সেখানে বসে আমরা জটলা করছি। মাস্টার মশাইয়ের দেখা নেই। আমাদের মধ্যে কে একজন বিদ্রূপ করে বললে—'কাল খেলার মাঠে বড় বেশী পরিশ্রম করেছেন, বোধ হয় গায়ে হাত পায় খুবই ব্যথা। বিছানা থেকে উঠতে পারছেন না।'

এমন সময় কলেজের প্রিন্সিপ্যালের বেয়ারা এসে আমাদের খবর দিল যে আমাদের ক্লাস হবে না। ইংরিজির অধ্যাপক গতকাল রাত্রেই কলকাতা চলে গেছেন এবং যাবার আগে প্রিন্সিপ্যালের কাছে চিঠি লিখে গেছেন যে, তিনি আর চাকরি করবেন না।

এ-রকম একটা সংবাদ শুনবার জন্য আমরা প্রস্তুত ছিলাম না। অধ্যাপকের জন্য সহানুভূতি ও সমবেদনায় আমাদের মন ভারাক্রান্ত হয়ে উঠল। আমরা তৎক্ষণাৎ প্রিন্সিপ্যালের কাছে আবেদন জানালাম তাঁকে ফিরিয়ে আনবার জন্য। প্রিন্সিপ্যাল সে-অনুরোধ তাঁকে জানিয়েও ছিলেন। কিন্তু তিনি ফিরে আসেননি।

ইতিমধ্যে কয়েক বছর পার হয়ে গিয়েছে। শান্তিনিকেতনের পাঠ শেষ করে আমি তখন কলকাতায়। কিন্তু সেই অধ্যাপক সম্পর্কে আমার একটা দুর্বলতা ছিল, আকর্ষণও ছিল, আর ছিল কিছু কৌতূহল, পরবর্তী জীবনে তিনি কোথায় কী করছেন সেইটুকু জানার।

অনেক অনুসন্ধানের পর তাঁর সম্পর্কে শেষ সংবাদ যা জানতে পেরেছিলাম, তা যেমন রোমাঞ্চকর তেমনি কৌতূহলোদ্দীপক।

